(٥٩) وَهٰذَا الْوَعْدُ مِّنْ كَرِيْمٍ وَّقَادِرٍ ـ وَوَعْدُ كَرِيْمٍ بِالْوَفَاءِ تَقَدَّرًا

(৫৯) ইহা সর্বশক্তিমান দয়ালু প্রভুরই অঙ্গীকার; আর দয়াবানের প্রতিজ্ঞা রক্ষিত হওয়া সুনিশ্চিত।

(٦٠) اَتَيْتُ بِاٰمَالٍ لَدَيْكَ كَثِيْرَةٍ ـ فَيَالَيْتَ لِيْ رُجْعٰى نَجِيْحًا وَشَاكِرًا

(৬০) অনেক আশা আকাঙ্ক্ষা লইয়া আমি আপনার দ্বারে উপস্থিত হইয়াছি; খোদা করুন! আমি যেন সফলকাম ও কৃতজ্ঞরূপে প্রত্যাবর্তন করি।

(٦١) رَجَائِىْ بِرَبِّىْ اَنْ اَمُوْتَ بِطَيْبَةٍ ـ فَاَرْقُدُ فِىْ ظِلِّ الْحَبِيْبِ وَاُحْشَرَا

(৬১) আমার প্রভুর নিকট আমার একান্ত আশা– আমার মৃত্যু যেন মদীনা তাইয়্যেবায় হয়; আমি যেন প্রাণপ্রিয় নবীজীর ছায়ায় চির নিদ্রা লাভ করি এবং তাঁহারই ছায়ায় হাশরের মাঠেও যাইতে পারি।

(٦٢) اِلٰهِىْ عَلٰى بَابِ الْحَبِيْبِ رَجُوْتُهٗ ـ فَهَلْ اَنْتَ تُعْطِيْنِيْهِ حَتْمًا مُقَدَّرًا

(৬২) হে মা'বুদ! তোমার হাবীবের দুয়ারে বসিয়া এই আশা পোষণ করিলাম; তুমি কি আমাকে এই আশার বস্তু সুনিশ্চিতরূপে দান করা সাব্যস্ত করিয়া দিবে?

(٦٣) عَلَيْكَ سَلَامٌ يَا حَبِيْبَ الْمُعَظَّمِ ـ سَلَامُ غَرِيْبٍ قَدْ اَتَاكَ مُسَافِرًا

(৬৩) হে আল্লাহর সম্মানিত হাবীব আপনার প্রতি সালাম– ইহা এক বিদেশী খাদেমের সালাম; সে অনেক দূরের পথ সফর করিয়া আপনার দরবারে হাযির হইয়াছে।

(٦٤) سَلَامُ عَزِيْزِ الْحَقِّ عَبْدٍ اَضَرَّهٗ ـ ذُنُوْبٌ وَّاٰثَامٌ فَجَائَكَ حَائِرًا

(৬৪) আপনার গোলাম আজিজুল হকের সালাম; তাহাকে ভীষণ ক্ষতিগ্রস্ত করিয়াছে তাহার গোনাহ ও অপরাধসমূহ, তাই সে দিশাহারা হইয়া আপনার দ্বারে আসিয়াছে।

(٦٥) فَاَنْتَ كَرِيْمٌ مَا لِفَضْلِكَ غَايَةٌ ـ فَهَلْ اَنْتَ تُؤْوِيْنِىْ لَدَيْكَ لِتَنْظُرَا

(৬৫) আপনি দয়ালু, আপনার দয়ার কোন সীমা নাই; আপনার নিকট কি আমাকে আশ্রয় দিবেন, যেন আপনি আমার প্রতি বিশেষ লক্ষ্য রাখিতে পারেন?

(٦٦) وَاَنْتَ جَوَادٌ مَالِجُوْدِكَ سَاحِلٌ ـ فَهَلْ اَنْتَ تُرْوِيْنِىْ اَتَيْتُكَ حَاصِرًا

(৬৬) আপনি সমুদ্রতুল্য দানবীর, আপনার দান সমুদ্রের কূল নাই; আপনি কি আমার পিপাসা দূর করিবেন? আমি ক্লান্ত শ্রান্ত হইয়া আপনার নিকট আসিয়াছি।

(٦٧) تَرَحَّمْ عَزِيْزَ الْحَقِّ وَاشْفَعْ لِذَنْبِهٖ ـ وَكُنْ اَنْتَ لِىْ يَوْمَ الْقِيٰمَةِ نَاصِرًا ـ

(৬৭) নরাধম আজিজুল হকের প্রতি দয়ার দৃষ্টি করুন এবং তাহার গোনাহ মাফ হওয়ার জন্য শাফাআত করুন এবং আপনি আমার জন্য কেয়ামত দিবসে সাহায্যকারী থাকিবেন।

(٦٨) عَلَيْكَ اُلُوْفٌ مِّنْ صَلٰوةٍ وَّرَحْمَةٍ ـ وَاٰلَافُ تَسْلِيْمٍ مِّنَ اللّٰهِ عَاطِرًا

(৬৮) আপনার প্রতি লক্ষ লক্ষ দরূদ ও রহমত এবং আল্লাহ্ তাআলার তরফ হইতে (বেহেশতের সওগাতে) সুরভিত সালাম। সালাম! সালাম!! সালাম!!!

تَمَنَّيْتُ مِن رَّبِّىْ جِوَارَ مَدِيْنَةٍ ـ فَيَا لَيْتَ لِىْ فِيْهَا ذِرَاعٌ لِمَرْقَدِىْ

আমি আমার প্রভুর নিকট এই আকাঙ্ক্ষাই রাখি, আমি যেন মদীনায় অবস্থান লাভ করি। হায়!! মদীনায় আমার কবরের জন্য এক হাত ভূমি ভাগ্যে জুটিবে কি?

رَجَائِىْ بِرَبِّىْ اَنْ اَمُوْتُ بِطَيْبَةٍ ـ فَاَرْقُدَ فِىْ ظِلِّ الْحَبِيْبِ وَاُحْشَرَا

আমার প্রভুর নিকট আমার একান্ত আশা– আমার মৃত্যু যেন মদীনা তাইয়্যেবায় হয়; আমি যেন প্রাণ প্রিয় নবীজীর ছায়ায় চির নিদ্রা লাভ করি এবং তাঁহার ছায়ায় হাশরের মাঠেও যাইতে পারি।

تمت بالخير